# কুমুদরঞ্জন মল্লিকের

# শ্রেষ্ঠ কবিতা

গোরা সিংহরায়
-সম্পাদিত

ভারবি
১৩।১ বঙ্কিম চাটুজ্যে স্ট্রিট। কলকাতা-৭৩

প্রথম প্রকাশ : পৌষ ১৪০৮, জানুয়ারি ২০০২

প্রচ্ছদ ও রেখাঙ্কন : রঞ্জন মুখোপাধ্যায়

প্রকাশক : গোপীমোহন সিংহরায়। ভারবি। ১৩।১ বঙ্কিম চাটুজ্যে স্ট্রিট।
কলকাতা-৭৩। অক্ষরবিন্যাস : ভারবি। মুদ্রক : দীপঙ্কর ধর।
রাজেন্দ্র অফসেট। ১১ পঞ্চানন ঘোষ লেন। কলকাতা-৯।

'আজ সমাজ ধর্মনীতি কিছুরই জন্য আমাদের চিন্তা নাই...আমরা জাতীয় সাধনার ধারা হারাইয়াছি, ইতিহাস ভুলিয়াছি—দেড়-শত বৎসর পূর্বেও যে সহস্র বৎসরের ইতিহাস আছে, তাহার মধ্যে আমাদের জাতীয় প্রকৃতির পরিচয় কিরূপ...তাহা একেবারে ভুলিয়াছি। এজন্য আমরা স্ব-ধর্ম ভ্রষ্ট হইয়াছি এবং বিদেশী জ্ঞান-বিজ্ঞানের বিচ্ছিন্ন বাক্য-সমষ্টির তাড়নায় প্রতি দশ বৎসর, পলকে প্রলয় জ্ঞান করিয়া প্রবল মন্বন্তর-মুখে ভাসিয়া চলিয়াছি।'—বঙ্কিমচন্দ্র সম্পর্কে কবি মোহিতলাল মজুমদারের এই উক্তি পরবর্তীকালের অনেক কবি-সাহিত্যিকের পক্ষেও সত্য।

বলা বাহুল্য পৃথিবীর সর্বত্রই দ্রুত যন্ত্র-সভ্যতার বিস্তার এবং মহাযুদ্ধের কারণে সমাজ দ্রুত-পরিবর্তনশীল। কিন্তু সমাজ যখন সরলরেখায় চলে তখনই যে-সমস্ত প্রতিভাধর কবি 'বিশ্বের উপরে হৃদয়ের অধিকার' প্রমাণে সমর্থ, তাঁরা পূর্ববর্তী বিপর্যয়ের মৃত্তিকা থেকে জনসাধারণের উপভোগ্য চিরন্তন সাহিত্যের সৃষ্টি করেন। তেমনি কবি কুমুদরঞ্জন মল্লিক রবীন্দ্রানুসারী কবি-সমাজের সর্বজনস্বীকৃত এক প্রধান কবি। পল্লীকবি হিসাবেই তাঁর বিশিষ্টতা; কিন্তু, রবীন্দ্রানুসারী পঞ্চকবির মধ্যে তাঁর প্রকৃতি কিছু ভিন্ন। 'কুমুদরঞ্জন শুধু পল্লীপ্রিয় নহেন, তিনি পল্লীনিষ্ঠ। এদিক দিয়া তাঁহার প্রীতি ও নিষ্ঠা প্রগাঢ়।' (সুকুমার সেন। বাংলা সাহিত্যের ইতিহাস।) বস্তুত, অন্তিম বিশ্লেষণে আরও প্রত্যক্ষ করা যায় : তিনি শুধু পল্লীকবিই নন—তিনি পল্লী-সভ্যতার কবি। আধুনিক নাগরিক সভ্যতায় তিনি পল্লী-সভ্যতাকেই কাম্য মনে করেন। বাংলা সাহিত্যে 'পল্লী-সভ্যতার কবি' হিসাবেই তিনি অনন্য-সাধারণ স্বতন্ত্র্য লাভ করেছেন। এবং এখানেই তিনি রবীন্দ্রনাথের প্রভাব অতিক্রম করে স্বকীয় বৈশিষ্ট্যে উজ্জ্বল।

২.

রবীন্দ্রনাথের 'কণিকা'র অনুকরণে কুমুদরঞ্জনের প্রথম কাব্যগ্রন্থ 'শতদল' (১৯০৬-১৯০৭)। রবীন্দ্রনাথের মতে : 'ইহার ছোটো-ছোটো কবিতাগুলি মৌচাকের ছোটো-ছোটো কক্ষের মতো রসপূর্ণ হইয়াছে। কখনও-কখনও মৌমাছির হুলেরও পরিচয় পাওয়া যায়।' তাঁর দ্বিতীয় কাব্যগ্রন্থ 'বনতুলসী' (১৯১১)—শ্রীহরির চরণে নিবেদিত। সূচনা নরহরি ঠাকুরের একটি বিখ্যাত পদ দিয়ে : 'যা কর নাম দরশ সুখ-সম্পদ, দরশ পরশ রসপুর,/পরশে যে সুখ তাহা কি বলিতে পারি গো, সে যে বাণী অনুভব দূর।' ভক্ত ও মহাপুরুষদের তপোবন থেকে ১০৮টি তুলসীপত্র চয়ন করে নিবেদন করেছেন তিনি দেবতার পায়ে : 'তোমারই চরণে আঁখিজলে ভেজা দিলাম এ বনতুলসী।' শতদল ও বনতুলসী মূলত ব্যঙ্গ ও নীতি-কবিতা। নিবিড় আধ্যাত্মিকতায় অভিসিঞ্চিত। অল্প বয়সের রচনা হলেও স্বীকৃতি পেয়েছিল রবীন্দ্রনাথের : 'আপনার কবিতা আমাদের বঙ্গসাহিত্যে অম্লান শোভায় বিরাজ করিবে।'

পরের কাব্যগ্রন্থ 'উজানি' (১৯১১)। উজানি কবির গ্রামের নাম; পরে নাম হয়েছিল কোগ্রাম। ভূমিকায় কবি লিখছেন : 'ইহা আমাদের ক্ষুদ্র গ্রামের ক্ষুদ্র ইতিহাস, সামান্য জীবনের সামান্য চিত্র।' গ্রামের মানুষের জীবনের কথা এখানে অতি মমতায় চিত্রিত। বাংলা সাহিত্যে এই কাব্য প্রভূত প্রশংসিত হয়। বিপিনচন্দ্র পাল উচ্ছ্বসিত হয়ে লেখেন : 'I do desire to see him as one of the greatest poet of the new renaissance in Bengal'.

'একতারা' (১৯১৪) কাব্যের কবিতাগুলি গ্রামের অতি সামান্য ঘটনাগুলির কথা। ভূমিকাতেই কবি সবিনয়ে জানিয়েছেন, 'বিষয় ক্ষুদ্র, কবিও ক্ষুদ্র, ক্ষুদ্র একতারাতে বড়ো সুর বাজিবে না, বাজাইবার সামর্থ্যও নাই।'

পরবর্তী কাব্যগ্রন্থ 'বীথি' (১৯১৫) ও 'চুন ও কালি' (১৯১৬)। 'চুন ও কালি' 'কপিঞ্জল' ছদ্মনামে প্রকাশিত। এর ভূমিকায় কবির নিবেদন : 'মহাশয়, আমার এ চুন ও কালি সকলের জন্য নয়, উপযুক্ত পাত্রের জন্য। যাহাদের গালে লাগিবে তাহারা চটিতে পারে যেন কেহ চটিয়া গালে লাগাইবেন না'। 'চুন ও কালি' একটি ব্যঙ্গ-কবিতার সংগ্রহ—, তারই এই ভূমিকাতেই তা প্রমাণিত।

'বনমল্লিকা' (১৯১৮) প্রকাশের সঙ্গে-সঙ্গে রবীন্দ্রনাথের সাদর অভ্যর্থনায় ধন্য: 'তোমার বনমল্লিকার কবিতাগুলি যেমন স্নিগ্ধ তেমনি সুন্দর, যেমন সরল তেমনি সরস।' পুস্তকের উৎসর্গ সম্পর্কে কবির উক্তি অভিনব : 'ইহা আমার পূজনীয় প্রিয় একটি বটবৃক্ষকে অর্পণ করিলাম। তাহার ছায়ায় আমি বহু তৃপ্তি লাভ করিয়াছি।'

'দ্বারাবতী' (১৯২০) একটি তিন-অঙ্কের কাব্য-নাট্য। এখানে ভক্ত অর্জুনের দিব্য-দর্শনে ভবিষ্যতের চৈতন্য-অবতারের একৈক-রূপ।

পরবর্তী কাব্য যথাক্রমে : 'রজনীগন্ধা' (১৯২১), 'নূপুর' (১৯২২), 'অজয়' (১৯২৭), তূণীর (১৯২৮) ও 'স্বর্ণসন্ধ্যা' (১৯৪৮)। রজনীগন্ধার সম্বন্ধে কবির মত: 'রজনীগন্ধার ন্যায় সৌরভ ইহাতে নাই। তাহার মতো ইহা পেলবও নয়, তবে রজনীগন্ধার ন্যায় অন্ধকারে ফুটিয়াছে বলিয়া ইহার নাম রজনীগন্ধা রাখিয়াছি।' 'নূপুর' কাব্যগ্রন্থটি পরম পূজনীয় লোচনদাস ঠাকুরের শ্রীচরণে উৎসর্গিত। 'তূণীর' কাব্যগ্রন্থে মানুষের মালিন্য, ক্ষুদ্র দম্ভ ও অন্যায়ের প্রতি আঘাত, কোথাও মানুষ হওয়ার আহ্বান ও ঈশ্বর-নির্ভরতার প্রকাশ। বৃহৎ মূল্যবোধ কোথাও বিরূপতা, কখনও বা দরদের স্পর্শে অম্লমধুর কাব্যরস সৃষ্টি করেছে।

সোমনাথ মন্দির-সম্পর্কিত গভীর ভক্তি-নিষ্ঠায় সিঞ্চিত ১০৮টি কবিতার বিল্বপত্রের অর্ঘ্য 'গরলের নৈবেদ্য'। এই কাব্যগ্রন্থটি অপ্রকাশিত। কবির সম্পর্কে কালিদাস রায় 'বাউল কবি' কবিতায় লিখেছেন :

'হে রাখাল "উজানি"তে উজিয়ে গিয়ে পৌঁছিলে সেই ব্রজের মাঠে,
"অজয়ে" উজান বেয়ে থামলে গিয়ে নান্নুরে সেই রানীর ঘাটে।
একহাতে 'একতারা' আর পায়ে নূপুর
হে বাউল—গাচ্ছ সদাই ভজন মধুর।
নিতি 'বনমল্লিকা', 'বনতুলসী' ঘেঁটুর অঞ্জলি দাও লোচন-পাটে॥'

৩.

কুমুদরঞ্জন গ্রাম-বাংলার কবি। গ্রামের সেই দেবদেবী, গ্রামের তরুলতা, গ্রামের পশুপক্ষী, গ্রামের লোকজন, গ্রামের নদ-নদী, অজয় ও কুনুর তাঁর কবিতার প্রধান উপজীব্য ও প্রেরণার উৎস। গ্রামের প্রতি এই আকর্ষণেই তিনি লিখছেন, 'গ্রাম ছেড়ে কি থাকতে পারি/আমি যে গ্রাম ভুলতে নারি।/আমার মুখে স্তন্য দিল/এ গ্রাম তাহার বুক নিঙাড়ি।' গভীর এই বিশ্বাসে-অনুরক্তিতে তিনি অভিষিক্ত। নিজের এই অনুভবের কথা বলেন শনিবারের চিঠিতে (শ্রাবণ ১৩৪৭): 'প্রাচীন অশ্বত্থ ও বটবৃক্ষগুলি পল্লীর সম্পদ, তাহাদিগকে আমি গ্রামের সম্ভ্রান্ত প্রাচীন বুনিয়াদী জীবন্ত অধিবাসী বলিয়া মনে করি। বর্ষায় অজয়ের বন্যা, অন্যসময়ে তাহার লহরীমালার নৃত্য এমনকি তাহার ধূসর বালুচর দেখিয়া আমি ক্লান্ত হই না, দিনের পর দিন দেখি।' এই নিবিড় আসক্তি তাঁর 'অজয়', 'উজানি', 'একতারা', 'নূপুর', 'বনতুলসী', 'বনমল্লিকা'-প্রভৃতি কাব্যগ্রন্থের নামকরণে প্রকাশিত। গ্রামের বন্যা-বাদলের সজল স্মৃতি, পদ্মের পরাগ, মালতীর পরিমল, মাটির গন্ধ, ফুলের সুবাস, যূথীর সুরভি, পূজার ধূপের গন্ধ, সানাইয়ের সুর যেন মিশে আছে তাঁর বক্ষে ও চক্ষুজলের সঙ্গে। তাই গ্রাম-বাংলার সহজ-সরল নিরাভরণ উদাস সৌন্দর্যের চিত্র কবি আঁকেন অতি অনায়াস-নৈপুণ্যে। বাংলার লোকজীবন, সংস্কৃতি, তাঁর লেখনীতে সহজ প্রস্ফুটিত। এজন্য তাঁকে ভাবরূপ বা উপমার আশ্রয় নিতে হয়নি। এখানেই তাঁর পল্লী-প্রকৃতি-বিষয়ক কবিতার স্বাতন্ত্র্য এবং গ্রাম-বাংলার রূপমুগ্ধ অসংখ্য কবিকুলের মধ্যে তিনিই সত্যকার 'পল্লীকবি'।

কোগ্রাম চন্ডীমঙ্গলের শ্রীমন্ত সদাগরের বাসস্থান, সতী বেহুলার জন্মস্থান, চৈতন্যমঙ্গল-রচয়িতা লোচনদাসের জন্মভূমি, বৈষ্ণব ও শাক্ত-সাধনার মিলনকেন্দ্র ও পৌরাণিক বাহান্ন পীঠের অন্যতম। গ্রামে ভক্তির আবহাওয়ায় ও আধ্যাত্মিক পরিবেশে প্রতিপালিত হওয়ায় শৈশব থেকে তিনি ভগবৎবিশ্বাসী। বারংবার এই বিশ্বাসের কথাই বলেছেন তিনি : 'গ্রামে এত দেবতার বাস যে আমরা মনে করিতাম সবর্দা দেবতাদের চক্ষুর সম্মুখে রহিয়াছি —আমরা তাঁদের আশ্রিত।' স্বয়ং দেবতাকেই বলছেন, 'যেথায় জেনেছিলাম আমি তুমিই কর্তা গৃহস্বামী,/তোমা ভিন্ন করতে হয় না অন্য কারে ভয়।' (যদি : স্বর্ণসন্ধ্যা)। বৈষ্ণব কবিদের মতোই তাঁর এই আত্মনিবেদন: 'সাধক তার ইষ্টদেবতার চরণতলে লুটায় যেমন।' (কবি লেখে কেমন?) বৈষ্ণব ও শাক্ত এই দুই ধারাতেই তাঁর আন্তরিক কাব্য-সাধনা প্রবাহিত।

কুমুদরঞ্জনের দেশপ্রেম, ভারত-সংস্কৃতির প্রতি অকুণ্ঠ শ্রদ্ধা ও ইতিহাস-প্রীতির সঙ্গে যুক্ত হয়েছে গভীর ভক্তি। তাঁর জাগ্রত ভারত, আমাদের ভারত, বাঙালি, ভারতমহিমা ও সোমনাথ মন্দির-সম্পর্কিত একাধিক কবিতায় তার প্রকাশ। সোমনাথ মন্দিরের লুণ্ঠনের বর্ণনা শৈশবেই কবি-হৃদয়কে ব্যথিত করে। আত্মস্মৃতিতে কবি লিখছেন, 'সোমনাথ সম্পর্কে আমার মর্মবেদনা আমি চোখের জলেও প্রকাশ করতে পারি না। তাহার কথা বলিতে আমি আত্মহারা হই।' সোমনাথ মন্দির সম্পর্কে এই বিনম্র ভক্তি প্রকাশিত হয়েছে তাঁর মেগাস্থিনিসের সোমনাথ-দর্শন, আলবেরুণীর সোমনাথ-দর্শন, হুয়েন সাঙ-এর সোমনাথ-দর্শন-ইত্যাদি ১০৮টি কবিতায়। আবার এই ভক্তিরসের চরমোৎকর্ষ ঘটেছে 'পুরী-মন্দির' কবিতায়।

৪.

রবীন্দ্রনাথ ও কুমুদরঞ্জনের জীবনদর্শন ও কাব্য-ভাবনায় 'আত্মার-আত্মীয়তা' লক্ষ্য করা যায়। দু-জনেরই ভিত্তি ভারতের সাংস্কৃতিক ঐতিহ্য; তাই তাঁদের কর্মময় জীবন ও আনন্দময় সত্তার উৎস ব্রহ্মনিষ্ঠ গার্হস্থ্য—ব্রহ্মমুখী ও ভগবৎমুখী। তাঁদের জীবনের অজস্রতার উৎসে রয়েছে আধ্যাত্মিক ঐশ্বর্য—মাধুর্য ও প্রেম। মর্ত্যপ্রেমের অমৃত আস্বাদনেও উভয়ের মিল। রবীন্দ্রনাথের 'বলাকা' ও কুমুদরঞ্জনের 'স্বর্ণসন্ধ্যা'য় দুর্লভ-সার্থক মনুষ্যজন্মের কথা—নৈর্ব্যক্তিক মুক্তির নয়। কুমুদরঞ্জন মনে-প্রাণে খাঁটি হিন্দু। তাঁর প্রার্থনা : 'লভি যদি পুন : মানব-জন্ম, হই যেন আমি হইগো হিন্দু।' সাধনার পথ ভিন্ন হলেও দু-জনের সাধনসিদ্ধির জায়গা এক। রবীন্দ্রনাথ দেখেছেন বিশ্বব্যাপী ব্রহ্ম। কুমুদরঞ্জন অন্যদিকে দেখেছেন : শ্রীহরির প্রকাশ মাতৃরূপে ও শ্রীকৃষ্ণের বিশ্বরূপে। উভয়েই জন্মান্তর ও মৃত্যুর মাঝে অমৃতময় জীবনের অস্তিত্ব এবং জাতি-ধর্ম-নির্বিশেষে ভারতের সাংস্কৃতিক ঐক্যে বিশ্বাসী—অন্যায়-অত্যাচার-পাপের বিরুদ্ধে সোচ্চার। পাশ্চাত্যের কবিকুলের মধ্যে কুমুদরঞ্জনের প্রিয় কবি কিপলিং। কিপলিং-এর ছন্দ-চাতুর্য, ঐতিহাসিক কল্পনা, নীতিবোধ, ভগবৎ-বিশ্বাস ও পরিহাস-প্রিয়তায় তিনি আকৃষ্ট।

৫.

কুমুদরঞ্জন মল্লিকের কবিতা-রচনা দেবার্চনার মতো। তাঁরই ভাষায়, 'কবিতা লেখা আমার শখ বা জীবিকা নহে, উহা আমার জীবন। কবিতা আমি লিখিব বলিয়া লিখি না। রূপ-রস-গন্ধহীন হইলেও উহারা দেব-অঙ্গনের ফুল—আপনিই ফোটে, আমি গড়ি না—আর ও সব ফুলই পল্লীজননীর পূজার ফুল।' সমসাময়িক সমমনস্ক কবি কালিদাস রায় প্রত্যক্ষ করেন : সেই সমস্ত 'নানা ফুল দিয়া তিনি পূজা করেন ইষ্টদেবতাকে—তারপর সেই ফুলগুলির প্রতি তাঁর মমতা থাকে না—সেইগুলিকে ভাসাইয়া দেন কালের অজয়-স্রোতে। কোথায় কে সেই প্রসাদী কুসুম তুলিয়া শিরে ধারণ করিল, তিনি তাহার সন্ধান রাখেন না।'

বিশ-শতকের প্রারম্ভে কাব্যলক্ষ্মীর সাধনা আরম্ভ করে প্রায় সত্তর বৎসর তাঁর অর্চনায় নিমগ্ন ছিলেন কুমুদরঞ্জন। তেরোটি প্রকাশিত কাব্যগ্রন্থ এবং একটি অপ্রকাশিত কাব্য ছাড়াও তাঁর আরও অনেক রচনা বহু পত্র-পত্রিকায় বিকীর্ণ। দীর্ঘদিন তাঁর কাব্য-সংকলন অপ্রাপ্য থাকায় অগণিত পাঠকের সঙ্গে আমাদেরও পরিতাপের সীমা ছিল না। পরিশেষে তাঁর সুযোগ্য উত্তরাধিকারী অধ্যাপক পুত্র শ্রী কৌশাম্বীনাথ মল্লিক এবং পৌত্র সুখ্যাত কবি শ্রী সুধেন্দু মল্লিকের আন্তরিক আগ্রহ ও সহায়তায় এই সংকলন প্রকাশ সম্ভব হল। কবিতা-প্রেমিক বাঙালি পাঠকের এই সংকলন তৃপ্তিদায়ক হলে আমাদের এই প্রয়াস সার্থক হবে।

কবিশেখর কালিদাস রায়েব সম্পাদিত পূর্ববর্তী 'কুমুদরঞ্জন মল্লিকের শ্রেষ্ঠ কবিতা' গ্রন্থে প্রকাশিত তৎকৃত ভূমিকাটি তাঁর পুত্রগণের উদারতায় এখানে সংযোজিত করতে পেরে আমরা অধিকতর তৃপ্তি বোধ করছি।

২৫ ডিসেম্বর, ২০০১ গোরা সিংহরায়

# পরিচায়িকা

ঢাকা বিশ্ববিদ্যালয়ের আহ্বানে আমি যখন দ্বিতীয় যুদ্ধের সময় ঢাকা গিয়াছিলাম—তখন কবিবর মোহিতলাল আমাকে বলেন, "দেখুন, যদি কোনো কবির দেশব্যাপী খ্যাতি হয়,—তা হলে বুঝতে হবে তাঁর লেখার মধ্যে এমন কিছু আছে, যা দেশের মর্ম স্পর্শ করেছে। কুমুদরঞ্জনের কবিতা-সম্বন্ধে আমি এতকাল উদাসীন ছিলাম—তাঁর বইগুলো পড়ে আমাকে দেখতে হবে, কি জন্য দেশে তাঁর এত খ্যাতি। নিশ্চয়ই তাঁর কবিতাগুলির মধ্যে এমন রসবস্তু আছে যা আমার দৃষ্টি এড়িয়ে গিয়েছে।"

সাত-আট বৎসর পরে কলিকাতায় তাঁহার সঙ্গে দেখা হইলে তিনি বলিলেন, "বাংলার মাটি-জল, বাংলার হৃদয়ধর্ম, বাংলার সংস্কৃতির সঙ্গে যদি এ-দেশের কোনো কবির কাব্যের গভীর সংযোগ না থাকে, তবে তিনি বিশ্বকবি হতে পারেন,—বাঙালির কবি নন। কুমুদরঞ্জন বাংলার আসল কবি।"

বঙ্কিমচন্দ্রের মানসশিষ্যের মুখে আমি এই উক্তিই প্রত্যাশা করিয়াছিলাম।

যাহাই হউক, কুমুদরঞ্জন বিশ্বকবি নহেন, বাংলারই আসল কবি। বাঙালিদের জন্যই তিনি কবিতা লিখিয়াছেন।

যে জন্য কুমুদরঞ্জন মোহিতলালের শ্রদ্ধা আকর্ষণ করিয়াছিলেন—ঠিক সেই জন্যই কুমুদরঞ্জন বাঙালির মর্মও গভীরভাবে স্পর্শ করিয়াছেন, আবার ঠিক সেই জন্যই একশ্রেণীর আর্বাচীন পাঠকদের কাছে কুমুদরঞ্জনের কবিতার যথাযোগ্য মর্যাদা নাই। এই বিমানের যুগে বিশ্ব যাঁহাদের হস্তামলক, বিশ্বসাহিত্য যাঁহাদের নখদর্পণে, কিন্তু যাঁহারা দেহে বাঙালি হইলেও মনে বাঙালি নহেন—তাঁহারা বাংলার যাহা কিছু নিজস্ব সেই সমস্তকেই অকিঞ্চিৎকর মনে করেন। অবিমিশ্র বাঙালিমনের সৃষ্টি কুমুদরঞ্জনের কবিতার আদর তাঁহাদের কাছে প্রত্যাশা করা ভুল। তাহা ছাড়া, যাহারা সত্যই ঘুমাইয়া আছে, তাহাদের জাগানো সহজ। কিন্তু যাহারা ঘুমের ভান করিয়া শুইয়া থাকে—তাহাদের জাগানো সহজ নয়। এই প্রকৃতির পাঠকদের কাছে আমার বক্তব্য কিছুই নাই।

কুমুদরঞ্জনের কবিতার উপাদান, উপজীব্য—সম্পূর্ণভাবে বাংলার মাটি, জল, আকাশ, বাতাস, তরুলতা এবং খাঁটি বাঙালির ভাবনা-ধারণা ও সংস্কৃতি হইতে আহৃত।

উপাদান-উপকরণ গৌণ, সাহিত্যসৃষ্টিতে রসই মুখ্য। এই রসসৃষ্টির মূলে আছে প্রেম। এ প্রেম যাহার প্রতিই হউক, তাহাতে কিছু আসে যায় না। বিতৃষ্ণা বা বিদ্বেষে কোনো কাব্য হয় না—ঔদাসীন্যেও কোনো কাব্য হয় না। প্রেমই কাব্যের

প্রাণস্বরূপ। ইহাকে সহৃদয়তা, হৃদয়াবেগ, দরদ -ইত্যাদি নানা নামে অভিহিত করা হয়। এই প্রেম যত গভীর, যত অকৈতব, যত আন্তরিক হইবে—কবিতাও ততো উৎকৃষ্ট হইবে।

কুমুদরঞ্জনের কাব্যসৃষ্টির মূলে আছে—জন্মভূমির প্রতি, বাংলার প্রকৃতি, সংস্কৃতি ও মানুষের প্রতি গভীর প্রেম। এই প্রেম কখনও পুরাতন হয় না। ইহা নবনবায়মান। তাই আশির কোটায় আসিয়াও কবির বাঁশি নীরব হয় নাই। কবি তাঁহার প্রেমের পরিসরের বাহিরে কাব্যের উপাদান-বৈচিত্র্যের সন্ধান করেন নাই—ওই প্রেমের ইষ্টধনের মধ্যেই অফুরন্ত বৈচিত্র্য তিনি লাভ করিয়াছেন। প্রতি প্রভাতে তিনি তাঁহার জন্মভূমিকে নতুন করিয়া অপূর্বরূপে লাভ করিয়াছেন। তাই তাঁহার জন্মভূমির কথা ফুরাইয়াও ফুরায় নাই, তাহার মধ্যে তিনি অশেষের সন্ধান পাইয়াছেন। কবির প্রাণের কথা আমি নিজের ভাষাতেই বলি—

যারে ভালোবাসি তাহার কথা কি ফুরাতে চায়?
চির পুরাতন, হয়ে হারাধন ফিরে মাতায়।
সে যে নিতি তাজা সে যে নিতি নব নবায়মান,
চির বিচিত্র, হয় কি তাহার লীলাবসান?
নূতন করিয়া তোলে নিতি তারে প্রভাতরবি,
প্রহরে প্রহরে নূতন করিয়া তাহারে লভি।
কত না তাহার রূপ-বিহঙ্গ রচিনু গানে,
অনাবিষ্কৃত কত আছে আজো কেই-বা জানে?
তাহার সীমার মাঝে অসীমার আভাস পাই,
তার পরিচয় তার কথা অফুরন্ত তাই।

কুমুদরঞ্জনের কবিতার উপভোগ করিতে তাঁহার কবিমানসটিকে আগে বুঝিতে হইবে।

কুমুদরঞ্জনের কবিমানসটি প্রেমাতুর সাধকের মানসের মতো রসগদগদ। এইরূপ কবিমানস ছিল কবিবর দেবেন্দ্রনাথের, আর কতটা ছিল সারদামঙ্গলের কবির। কুমুদরঞ্জন তাঁহাদেরই ধারার কবি। এই মানস কবিতারচনাকালে সম্পূর্ণ রসাবিষ্ট, অন্য সময়ে এই মানস অজ্ঞাতসারে রচনার উপাদান-সংগ্রহে রত। দিনের বেলায় ঘুম ভাঙার পরে শিশুর চোখে যেমন বহুক্ষণ ঘুমের আবেশ থাকিয়া যায়, তেমনি কাব্যসৃজনকালের রসতন্ময়তা অপগত হইলেও, কবির চোখে রসের আবেশ থাকিয়া যায়। সেই রসাবিষ্ট দৃষ্টিতে তিনি সব সময়ই সৃষ্টিকে দেখেন। সকল সময়ে সকল অবস্থাতেই মানসিক আবিষ্টতার নিরাবচ্ছিন্নতা বিদ্যমান। সেইজন্য কবি সবসময়ই কেমন যেন উদাসী। Wordsworth ও Burns-এর মতো কুমুদরঞ্জন ইনস্‌পিরেশন্‌ ছাড়া লিখিতে পারেন না—এই ইনস্‌পিরেশন্‌ তাঁহার কবি-মানসে মুহুর্মুহু আবির্ভূত হয়, তাই তাঁহার রচনায় এত প্রাচুর্য।

কবিমানসের মতো কবিমানুষেরও পরিচয় জানা দরকার। এই মানুষটি আকৈশোর কবিতা রচনা করিতেছেন—কিছু মান-যশের প্রতি তাঁহার বিন্দুমাত্র লোভ নাই। লেখা শেষ হইলেই যেন তাঁহার কর্তব্য শেষ হইয়া যায়। তারপর তাহা নকল

করিয়া নির্বচারে যে-কোনো পত্রিকায় প্রকাশের জন্য পাঠাইয়া দেন। ভালোমন্দ বিচার করেন না, যত্ন করিয়া নকলও করেন না, সেজন্য ছাপায় ভুল হয়। এমন ভুল হয়—যাহাতে কবিতার রসের হানি হয়, তবু তাহাতেও কবির ভ্রূক্ষেপ নাই, রাগ নাই, ক্ষোভ নাই। আবেগের তাড়নায় যাহা কলমে আসিল তাহাই থাকিয়া গেল, দ্বিতীয়বার সংস্কার বা মাজাঘষা একেবারেই করেন না। যৌবনকালে নিজের খরচে কয়েকখানি কবিতাগ্রন্থ ছাপিয়াছিলেন—তারপর আর বই ছাপিবার আগ্রহ প্রকাশ করেন নাই। কিন্তু আজ পর্যন্ত কোনো দিন লেখনীকে অবকাশ দেন নাই। তাঁহার কাব্যগ্রন্থাবলীর একটি কপিও তাঁহার কাছে নাই, যাহা ছিল মোহিতলালকে পাঠাইয়া দিয়াছিলেন।

কুমুদরঞ্জনের কবিতা রচনা দেবার্চনার মতো। নানা বন্যফুল দিয়া তিনি পূজা করেন ইষ্টদেবতাকে—তারপরে সেই পুষ্পগুলির প্রতি আর তাঁহার মমতা থাকে না—সেগুলিকে ভাসাইয়া দেন কালের অজয় স্রোতে। কোথায় কে সেই প্রসাদী কুসুম তুলিয়া লইয়া শিরে ধারণ করিল তিনি তাহার সন্ধানও রাখেন না।

জন্মভূমির প্রতি প্রেম তাঁহার এতই গভীর যে, সে প্রেমকে অবুঝ বালকের অন্ধ মমতা বলা যাইতে পারে। বার বার অজয় তাঁহার ভদ্রাসনকে ভাসাইয়া লইয়া গিয়াছে, তবু সেই অজয়তীর তিনি কিছুতেই ছাড়িলেন না। বিগত বন্যায় অজয় তাঁহার ঘরবাড়ি সব নিশ্চিহ্ন করিয়া ভাসাইয়া গলাইয়া তলাইয়া দিল—তিনি তাঁহার ভিটায় তাঁবুতে বাস করিতে লাগিলেন—তবু পুত্রপরিজনদের আবেদন-নিবেদনেও অজয়তীর ছাড়িয়া গেলেন না।

কুমুদরঞ্জনের রসসৃষ্টির কথা বলিতে হইলে তাঁহার রসদৃষ্টির কথাও বলিতে হয়। কুমুদরঞ্জন যেন তৃতীয়-নেত্র লইয়া জন্মগ্রহণ করিয়াছেন। সেই বিস্ময়বিস্ফারিত নেত্রের দৃষ্টি দিয়া তিনি সৃষ্টিকে দেখেন, তাই সৃষ্টির সকল অঙ্গে অসামান্যতা ও অপূর্ব সৌন্দর্য দেখিতে পান। যে সকল তুচ্ছ বস্তুতে আমরা কোনো সৌন্দর্য বা মাধুর্য পাই না, কবি তাহাতে যেন তাহাই খুঁজিয়া পান। তাঁহার আরাধ্য কবি Wordsworth-এর ভাষায় তিনিই বলিতে পারেন—

To me the meanest flower that blows can give
Thoughts that do often lie too deep for tears.

যত অল্পজ্ঞাত রক্তমাংসে তাজা মানুষ, যত নগণ্য জীবজন্তু বৃক্ষলতা সবই তাঁহার রচনায় গৌরবাসন লাভ করিয়াছে। বড়ো বড়ো সুখ-দুঃখের কথা অনেকেই লিখিয়াছেন—কিন্তু ছোটো ছোটো সুখ-দুঃখ তাঁহার দৃষ্টি এড়াইয়া যায়। কবি কিন্তু তুচ্ছ, ক্ষুদ্র অকিঞ্চিৎকরেরেই দরদী। তুচ্ছ ক্ষুদ্র যাহা কিছু তাহাই তাঁহাকে ভাবাকুল করিয়া তোলে। কবিগুরু লিখিয়াছিলেন—

বহুদিন ধরে বহু ক্রোশ দূরে
বহু ব্যয় করি বহু দেশ ঘুরে
দেখিতে গিয়েছি পর্বতমালা দেখিতে গিয়েছি সিন্ধু।
দেখা হয় নাই চক্ষু মেলিয়া
ঘর হতে শুধু দুই পা ফেলিয়া
একটি ধানের শিষের উপরে একটি শিশিরবিন্দু।

এই শিশিরবিন্দুটি যিনি প্রতি প্রভাতে দুয়ার খুলিয়াই দেখিতে পান—তিনি এই কুমুদরঞ্জন। এইখানেই কবিদৃষ্টির মৌলিকতা।

কুমুদরঞ্জন সচেতন শিল্পী কবি নহেন, তাঁহার রসসৃষ্টির মূলে কোনো কষ্টকল্পিত কলা-কৌশল নাই। প্রধানত তিনি একটি উদ্দীপন বিভাবের দুর্নিবার তাড়নায় একটি হৃদয়াবেগকে রসমূর্তি দেন—কোনো কলাকৌশলের সহায়তার জন্য প্রতীক্ষা করেন না। ওই হৃদয়াবেগই কতকগুলি উৎপ্রেক্ষা, উপমা, নিদর্শনার মধ্য দিয়া আত্মপ্রকাশ করে। এইগুলি সম্পূর্ণ মৌলিক ও স্বচ্ছন্দাগত, এইগুলির একটিও উচ্ছিষ্ট নয়। ভারতীয় সংস্কৃতির সহিত গভীর পবিচয়ই ভাবতের পুরাণ, প্রাচীন কাব্য, ইতিহাস হইতে তাঁহার লেখনীর মুখে এইগুলি যোগাইয়া দেয়।

অনেক সময় রজনীগন্ধা গাছের দীর্ঘ দণ্ডের শীর্ষে দুইটি ফুলের মতো কবিতার শেষ দুইটি চরণের উৎপ্রেক্ষা, সূক্তি বা আভাণক কবিতাকে সার্থক করিয়া তোলে।

এইগুলিকে ঠিক organic growth-এর কবিতা বলা যায় না। এইগুলি হইল একটি বিশিষ্ট শ্রেণীর কবিতা। অন্য নানা শ্রেণীর কবিতা আছে—যে সকল কবিতায় কবি কোনো হৃদয়াবেগ কিংবা কোনো ভাব বা ভাবপরম্পরাকে ক্রমোন্মেষ দান করিয়াছেন—সেগুলিতে organic growth বেশ সুস্পষ্ট। অনেক সময় কবি তালিকাকেই মালিকায় পরিণত করিয়াছেন। কবি হৃদয়াবেগের তাড়নাতেই প্রধানত কবিতা রচনা করেন,—কোনো ভাবকে বহু দিন ধরিয়া লালন করেন না, সেজন্য কোনো কোনো কবিতাকে সুপরিণত সৃষ্টি বলিয়া মনে হয় না।

চেষ্টা করিয়া কলাকৌশলসৃষ্টির প্রয়োগ না করিলেও কবির রচনায় অলংকারের প্রাচুর্য দেখা যায়—অথচ একটিও গতানুগতিক নয় একথা পূর্বেই বলিয়াছি। আর একটি কথা—এইগুলি এমনভাবে রচনার ভাষার সঙ্গে সমন্বয় লাভ করে যে মনে হয় না—এইগুলিতে বিন্দুমাত্র কৃত্রিমতা আছে। এইগুলি মাধবীলতায় ফুলের মতো স্বাভাবিকভাবে ফুটিয়া উঠে।

উৎপ্রেক্ষা, উদ্‌ঘাত (allusiveness) ইত্যাদি ছাড়া শ্লেষ, ব্যঞ্জনা, বক্রোক্তি ইত্যাদিও কবির রচনায় প্রচুর। 'গ্র্যাণ্ডট্রাঙ্ক রোড'-এর মতো অনেক রচনায় একটা কৌতুকরসের ধারাও চলিতে থাকে।

এই যুগের বিচারে কুমুদরঞ্জনের একটি অপরাধ তিনি ভক্তকবি। ভক্তি বস্তুটি এ যুগে উপহাস্য। ভক্তি যে প্রেমেরই একটি রূপ, প্রেম যে পুষ্প, আর ভক্তি যে তাহার ফল, এ-কথা অনেকে ভুলিয়া যান। এই প্রেম কেবল তাঁহার অভীষ্টদেবের প্রতি নয়—যাহা কিছু মহৎ, সৎ, পবিত্র, সুন্দর ও অপূর্ব কবির প্রেম তাহারই প্রতি। দেশে দেশে যুগে যুগে—শত শত কবি ভগবানের প্রতি ভক্তি নিবেদন করিয়াছেন, কবি তাঁহাদেরই দলের একজন। ইহাতে যদি তাঁহার অপরাধ হইয়া থাকে, তবে তাহা হউক। রসবিমুখ পাঠকমহাশয়দের চেয়ে ভগবান ঢের বড়।

গভীর ভক্তি যে কবিতায় রূপ লাভ করিয়াছে, অন্যে তাহার অনাদর করিতে পারে, দেবী সরস্বতী তাহাকে বক্ষে ধারণ করিবেন।

কবির চোখে এই সৃষ্টি আজিও পুরাতন হয় নাই। সে জন্য কবি আজিও প্রকৃতির পানে চাহিয়া—

যাহা ছিল চির পুরাতন
তারে পান যেন হারাধন।

কাজেই বিস্ময়ের আবেশ আজও তাঁহার ফুরায় নাই। ফলে, তাঁহার অনেক কবিতা অদ্ভুতরসের। আর কারুণ্যরসের ফল্গুধারা বহু রচনার মধ্য দিয়া প্রবাহিত, 'প্রত্যাবর্তন'-এর মতো কবিতায় তাহা উদ্বেল হইয়া উঠিয়াছে।

বাউল বৈরাগীদের অঞ্চলের মানুষ, সাধক কবি লোচন দাসের পাটের প্রহরী—এই কবির রচনায় বৈরাগ্যের সহজিয়া সুর ধ্বনিত। কবির সংগীতের সঙ্গে বেণু বীণা ঢাক ঢোল বাজে নাই—বাজিয়াছে গোপীযন্ত্র আর গাবগুবাগুব।

কবির স্বদেশপ্রেম ও ইষ্টদেবতার প্রতি ভক্তি সম্মিলিত হইয়াছে সোমনাথ প্রসঙ্গে লিখিত শতাধিক কবিতায়। সেগুলির তিন-চারটির বেশি বর্তমান সংকলনে গ্রহণ করার সুযোগ হয় নাই।

কবির রচনাভঙ্গি এত অনুদ্ধত, সুকুমার, শান্তশুচি, স্নিগ্ধ ও কমনীয় যে এই যুগের দ্রুতচারী আত্মাভিমানি উদাসীন পাঠকের চোখে পড়িবার কথা নয়। কবি তো কোথাও আস্ফালন বা আড়ম্বর করিয়া শ্রোতাদের আহ্বান করেন নাই। চোখে অঙুল দিয়া কাহাকেও কিছু দেখানো বা আঙুলের খোঁচা দিয়া কাহাকেও চেতাইয়া কিছু শোনানোর অভ্যাস এ কবির নাই।

ইদানীং কাব্য-বিচারে ইতিহাস-সচেতনতা ও সমাজ-সচেতনতা এই কথা দুইটির খুব প্রয়োগ দেখি। ইতিহাস বলিতে শুধু স্বদেশ-বিদেশের পুরাবৃত্ত বুঝায় না, পুরাণও ইতিহাস, নিজের গ্রামেব ইতিহাস, নিজের বংশকূলের ইতিহাস, জাতীয় সংস্কৃতির ইতিহাসকেও বুঝায়। সে হিসাবে সোমনাথের কবির রচনায় ইতিহাস-সচেতনতা প্রচুর। আর, সমাজ বলিতে কেবল তো ইঙ্গবঙ্গ সমাজ, নগরের সৌখিন সমাজ, চা-কফির টেবিলের বা কলেজের লেকচারারদের বিশ্রামকক্ষের টেবিলের চারিপাশের সমাজ, শ্রমিক নেতাদের সমাজ বা কোনো রাজনৈতিক সমাজকেই বুঝায় না,—যে সমাজে কবি জন্মগ্রহণ করিয়া পালিত বর্ধিত হইয়া চিরজীবন বাস করিতেছেন—তাহাই কবির পক্ষে আসল সমাজ। সে হিসাবে কবির কাব্যে সমাজ-সচেতনতা খুবই প্রখর। এক সমাজের কবির পক্ষে অন্য সমাজের সচেতনতা থাকাই অস্বাভাবিক।

কবির কোনো পুস্তক দীর্ঘকাল ধরিয়া পুঁথির হাটে পাওয়া যায় না। সে যুগে কয়েকটি গ্রন্থ কবি নিজ ব্যয়ে প্রকাশ করিয়াছিলেন—সে যুগ আর নাই। দুইটি রুধিরনদী দুই যুগের মধ্য দিয়া প্রবাহিত হইয়াছে। সে সকল গ্রন্থের পুনর্মুদ্রণ করিয়া লাভ নাই। এই সংকলনগ্রন্থের কবিতাগুলি সেই সকল গ্রন্থ হইতে নির্বাচিত হইল এবং নূতন কবিতাও তাহাতে সংযোজিত হইল। এই গ্রন্থে যতগুলি কবিতা প্রকাশিত হইল তাহার পাঁচগুণ কবিতা মাসিক পত্রিকার পৃষ্ঠায় থাকিয়া গেল।

কবির উদ্দেশে রচিত একটি কবিতা দিয়া আমার বক্তব্যের উপসংহার করি—

যেথায় কুনুর তীর্থ রচেছে অজয়সঙ্গ লভি
সেথা আশ্রম রচি জপ করে এ-যুগের ঋষি কবি।
তার সুখময় ভবনাশ্রয় করেছে অজয় গ্রাস
তবু তারে আরো ভালোবাস বারো মাস।

অজয়ের কলতানে।
সেথা কেঁদুলীর কোমল কান্ত পদাবলী শোনে কানে।
নানুরের ঘাটে রামী রজকিনী আজিও কাপড় কাচে,
তালে তালে তার ধ্বনি সে কবির শ্রবণকুহরে নাচে।
বর্ষে বর্ষে বর্ষা বন্যা হানে,
কবির দুয়ারে ভাবের বন্যা প্রেমের বন্যা আনে।
ডাক দিয়ে যায় অনন্ত পানে ফেনিল উর্মিকুল
সে ডাক শুনিতে কবির হয় না ভুল।
যবে তরঙ্গ-তুরঙ্গচয় বহি আনে রাজরথ,
আগুলিয়া তার পথ
শীর্ণ পাণিটি তুলি ঋষি কবি কয়,
আশ্রমমৃগ বধ করিও না, এ তব বধ্য নয়।
চারিপাশে শ্যাম তরুলতাগুলি রচে শান্তির ছায়া,
কবির নয়নে ঘনাইয়া তোলে বৃন্দাবনের মায়া।
'লোচন' তাহার তৃতীয়-লোচন করিয়াছে বিমোচন,
চণ্ডীর কৃপা করিয়াছে তার চিত্তেরে বিশোচন।
বঙ্গমাতার দরদী হৃদয়খানি।
তাহার জীবনে মূর্ত দেখিয়া পরম ভাগ্য মানি।
রাঢ়ের মাটির ইক্ষুর মতো মধুর লেখনী তার
পেষণে তাহার রস ঝরে অনিবার!
লুপ্ত হয়নি রাঢ়-বঙ্গের সংস্কৃতির ধারা
তাহার হৃদয়-গোপীযন্ত্রে যে পাই যেন তার সাড়া।
মাঠের কুসুম কবিতা তাহার, হাটের পণ্য নয়,
অনধিকারীর বিলাসলীলার ভোগের জন্য নয়।
কবিতা তাহার গোবিন্দজীর তুলসী-বাসিত ভোগ,
ঘুচায় মনের গ্লানি পাপ তাপ রোগ।
কবিতা তাহার নরোত্তমের ঝুলি
তার মাঝে পাই ব্রজ বাসন্ত হোলির রঙিন ধুলি।
কবিতা তাহার নাটমন্দিরে বাতাসা হরির লুট,
তারি লাগি পূবা অর্ধ শতক পেতে আছি করপুট।
কবিতা তাহার কুললক্ষ্মীর ঝাঁপি,
শিয়রে রাখি তা নির্ভয়ে মোরা দুর্যোগ রাতি যাপি।
কবিতা তাহার বাংলা-মায়ের হৃদয়মথিত ননী।
আশীর কোটায় আসিয়াও তার থামেনি বাঁশির ধ্বনি।
কাল-কালিন্দী-জলে
কবিতা তাহার প্রসাদী কুসুম অসীমে ভাসিয়া চলে।

## সূ চি প ত্র

### শতদল (১৯০৬/১৯০৭)



### বন তুলসী (১৯১১)

## উজানি (১৯১১)



## একতারা (১৯১৪)



## বীথি (১৯১৫)



## চুন ও কালি (১৯১৬)

## তূণীর (১৯২৮)



## স্বর্ণসন্ধ্যা (১৯৪৮)



## গরলের নৈবেদ্য (অগ্রন্থিত-কবিতা)

শ্রেষ্ঠ কবিতা (১৯৫৭)

## কাব্যসম্ভার (১৯৬৭)



## কুমুদ-কাব্যমঞ্জুষা (১৯৮১)

## হিংসা

বুড়া বক শুনি পাপিয়ার মধু-গান,
বলে এরি লাগি এর এতই সম্মান।
ওর চেয়ে ভালো গান কত দিনে রেতে
গাওয়া গেছে ও বয়সে পথে যেতে যেতে।

## সঙ্কীর্ণতা

বলিছে কুয়ার ব্যাঙ বাহিরেতে গিয়া
দেখিবার কি বা আছে বল দেখি ভায়া।
যাহা নাই এ কুযাতে নাহি এ ধরায়
আমাদেরি একজন বলে গেছে হায়।

## বাচাল

আরশোলা বলে টিয়া তুমিও যেমন
জাতিভেদ মানা আর চলে না এখন।
আমরা বিহগ কুল এক হলে হায়
সাম্য, মৈত্রী, একতায় বাঁধিব ধরায়।

## মূর্খ

গাধা বলে আমি দাদা দেখিয়া অবাক
বুঝিল না জীব মোর সুগম্ভীর ডাক।
গূঢ় দার্শনিক তত্ত্ব, গভীরতা তার,
শুনিল না পোড়া দেশ বুঝা কোন্ ছার।

## ঘোর বিশ্বাসী

পণ্ডিত বলেন শুন হে বৈষ্ণব ভায়া
ডাকিলে কি হরি আসে. যায় তারে পাওয়া?
বিশ্বাসী বৈষ্ণব বলে পণ্ডিত গোঁসাই
ডাকিলে আসে না হরি একি বল ছাই।
কোকিলের ডাকে দেখ আসে উষারানী,
চাতক ডাকের বলে জল আনে টানি।
ঝিঁঝি-র ডাকেতে যদি আসে বিভাবরী,
আমার ডাকেতে কেন আসিবে না হরি।

## মহাপ্রাণ

ইক্ষু বলে কল তুমি সুহৃদ আমাব
তোমার পীড়নে বহে মোর সুধাধার
স্বর্ণ বলে অগ্নি কেন লাজ পাও তুমি
বিশুদ্ধ তোমারি স্পর্শে হইয়াছি আমি।
ধর্ম কহে দুখ তুমি পরম মঙ্গল
তোমারি দহনে আমি হয়েছি উজ্জ্বল।

## সৎসঙ্গ

কৌটা বলে হে কস্তুরি ভাবি দিবা যামি
কত পুণ্যে তব সঙ্গ লভেছিনু আমি।
চলে গেছ, সুরভিতে তবু বক্ষ মোর
ভুর ভুর করিতেছে, ওগো চিত্তচোর।

## কুসঙ্গ

পতঙ্গ বলিছে অগ্নি মুহূর্তেক তরে,
তোর কাছে গিয়া মোর পক্ষ গেল পুড়ে।
ক্ষণিক আমোদ তরে হারালাম যাহা
জীবনের বিনিময়ে যায় না তা পাওয়া।

## বাক্য ও কার্য

বাক্য বলে আমি বড় কার্য বলে হাসি
আমি জল, তুমি মোর শুভ্র ফেন রাশি।

## জাতীয়তা

জলহস্তী বলে হাসি প্রবালে ডাকিয়া,
এত প্রাণ ডারি দাও কিসের লাগিয়া?
প্রবাল বলিছে ক্ষুদ্র প্রাণ দিয়ে বলি,
সুন্দর প্রবাল দ্বীপ মোরা গড়ে তুলি।

## লোকহিত

মুমূর্ষু ভ্রমরে ডাকি শুধাইছে যম
এখনো গড়িছ কেন নব মধুক্রম।
ভ্রমর বলিছে হেথা আসিবে যে পরে,
যা পারি রাখিয়া যাই তারি তরে গড়ে।

## বই-পড়া জ্ঞান

বিদুষী মহিলা পাক প্রণালী পড়িয়া
বলেন রন্ধন সব ফেলেছি শিখিয়া,
বই পড়ে বুঝিলাম এতদিনে আজ
রন্ধন সবার চেয়ে অতি সোজা কাজ।
দিনেক রন্ধনশালে রাঁধিবারে গিয়া
এলেন কেবল মুখ হাত পোড়াইয়া।

## জীবে দয়া

বলেন ডাকিয়া ভক্ত অবোধ শিশুরে
দলিত কোরো না ওই ক্ষুদ্র পোকাটিরে।
জগতের শত শিল্পী শত যত্ন করে,
ওর চেয়ে ক্ষুদ্র কীটও সাধ্য নাই গড়ে।
ঈশ্বরের প্রয়োজন গড়িতে যাহায়
তাহারে নাশা কি বাছা তোর শোভা পায়?

## বিস্ময়

শিল্পকর বলে সদা আমি ভেবে মরি
কি বিরাট কি নিপুণ শিল্পী তুমি হরি।
যে হাত গড়েছে অভ্রভেদী হিমালয়
অদৃশ্য অণুকা তারি গড়া সমুদয়।
জলদের গায়ে যাহে আঁক হে বিজলি
তাতেই কুসুম দলে টান রেখাগুলি।
অপূর্ব তুলিকা যাহা রাঙায় গগন
ছোট প্রজাপতি পাখা সাজায় কেমন।
অতি ক্ষুদ্র তৃণে তব হেরি কারিগরি
বিস্ময়ে পুলকে চক্ষু জলে উঠে ভরি।

## মহাকবি

মহাকবি বলে, হেরি মূক মোব বাণী
কি জীবন্ত মহাকাব্য এই বিশ্বখানি।
কি লালিত্য, অলঙ্কারে, অর্থের গৌরবে,
সর্ব রস সমাবেশ, তুল্য নাহি ভবে।

এক মহাকাব্য অনবদ্য, অনাবিল,
অমিলের মাঝে নিত্য কি সুন্দর মিল।
কি আশ্চর্য প্রতি ছত্রে প্রত্যেক অক্ষরে
করুণা বারিধি কবি নিজে ধরা পড়ে।

## বদ্ধ ও মুক্ত

মরাল বলিছে, বক এস মোর সাথে
যাইবে মানস সরে নব বরষাতে।
মরকতে বাঁধা তট, নমেরুতে ঢাকা,
সমীরণ নীলোৎপল পরিমল মাখা।
মরাল যূথের সাথে করিবে ভ্রমণ,
মধুর মৃণাল তুলি করিবে ভক্ষণ।
নাহি ক্লেশ, নাহি দুঃখ, নিষাদের ডর,
পুলকে ভ্রমিবে নীল জলের উপর।
বক বলে, সেথা গিয়া কি হইবে ভাই
গুগলি কর্দম কীট সেখানে যে নাই।

## প্রকৃত সাধক

সংগ্রামী সংসারে থাকি হিংসা-দ্বেষহীন
হৃদিখানি থাকে সদা হরিপদে লীন,
স্বার্থশূন্য, পরহিতে রত যাঁর মন,
সেই পঞ্চতপা তাঁর গৃহ তপোবন।

## শিশুর সুখ

দূরে উচ্চ তাল গাছে হেরি শিশুকালে
ভাবিতাম স্বর্গ ছোঁয়া যায় সেথা গেলে,
জ্ঞানের সহিত দেখি পাপও গেছে বেড়ে
কাছের সে স্বর্গ মোর গেছে বহুদূরে।

## সংযম

ঝটিকা সংযত হয়ে হলে সমীরণ,
কুসুম সুরভি তবে করে বিতরণ।
নদীর উদ্দাম স্রোত হইলে সংযত,
তবে হ্রদে পূর্ণশশী হয় সে বিম্বিত।
সংযম পবিত্র হলে, হইলে নির্মল,
জাগে হৃদে শ্রীহরির মুরতি বিমল।

## কবিরাজ

হারায়ে চোখের কাছে জামাতারে আজ
কাঁদিছেন ধন্বন্তরী-কল্প কবিরাজ।
বলেন, আমি যে কিছু করিতে না পারি,
তাহাই দেখায়ে দিলে ওহে দর্পহারী।
হৃদে যে লেগেছে ব্যথা, শত প্রলেপেতে
সাধ্য নাই কণামাত্র তাও কমাইতে।
তুমি রাখ, তুমি মারো জানিনে কি লাগি
আমারে করহ হরি নিমিত্তের ভাগী।

## মহৎ চরিত

উদয়ে লোহিত রবি অস্তেও লোহিত,
সুখে দুখে একরূপ মহৎ চরিত।

## ভ্রম

ঈশ্বর না মানি যেই শাস্ত্র নানা পড়ে,
বীজ না রোপিয়া সে তো শুধু চষে মরে,
হৃদয়ে হয় না বিন্দু আলোক সঞ্চার,
ফুঁপাড়িয়া মরে, মাত্র ধোঁয়া লাভ তার।

## সাধু ও গৃহী

সাধুরে জিজ্ঞাসে বক, এই গঙ্গাতটে
প্রভাতে সন্ধ্যায় দোঁহে বসে থাকি বটে।
আমি তো তোমারি মতো থাকি চোখ বুজে
কই তো হরির কিছু পেলাম না খুঁজে।
সাধু কন, চোক বোজ, মনে থাকে তব,
আসিবে শিকার কবে ছোঁ মারিয়া লব।
ও নহে হরির লাগি তব চোক বোজা,
ও কেবল মনে মনে মৎস্য কীট খোঁজা।

## সংজ্ঞা

সৌন্দর্য—বিশ্বেতে তাঁর পুণ্য করলেখা,
প্রেম—সে সৌন্দর্য মাঝে নিত্য তাঁরে দেখা,
প্রীতি—রূপ হেরি তাঁর হওয়া অনুরাগী,
ভকতি—উৎকণ্ঠা হরি-মিলনের লাগি।

## কর্তব্য

কোকিল বলিছে সদা তাঁর নাম গাই
তবু কেন হৃদে মোর শান্তি নাহি পাই।
সারসী বলিছে কর কর্তব্য লঙ্ঘন,
করো না যে তুমি স্বীয় সন্তান পালন।
মাতা হয়ে তনয়ে যে না করে শিক্ষিত,
জগৎ-জননী স্নেহে হয় সে বঞ্চিত।

# হংস খেয়ারী

তার সে ছোট কুটিরখানি অজয় নদীর পারে
ছোট ছোট শিশুর গাছ জাগছে চারি ধারে।
বসলে আঙিনায়
ক্ষেতটি দেখা যায়
ছুটে ছুটে ভেড়ার পাল আসে তাহার দ্বারে।

২

তরু লতার রাঙা ফুলে চালটি আছে ঢেকে
বাতাস আসে শিউলি ফুলের বাসটি গায়ে মেখে।
নদীর কালো জল
করলে টলমল
হাঁসগুলি তার হেলেদুলে ডাঙায় আসে বেঁকে।

৩

দুপাট ডোঙায় একা কেবল যাত্রী করে পার
আটটি জনের বেশি কভু নেয় না সে তো ভার।
ঝিঙে কচু পুঁই
ভাবে কোথা থুই
হাটের লোকে আঁজুল আঁজুল দেয় যে পুরস্কার।

৪

মামলা মোকর্দমা আর ধরার কোলাহল
পায় না সে তো শুনতে বিনা নদীর কলকল!
শুধু গঙ্গাস্নানে
যায় 'কাটোয়া' পানে
আদালতের নামে তাহার চরণ টলমল।

৫

চণ্ডী মায়ের সোনার 'কোগাঁ' তার বুকেতে থাকে
ভোরে উঠে লোচন দেবের চরণধুলা মাখে।

গাজন উজানিতে
হৃদয় উঠে মেতে
সুখে দুখে মঙ্গলারে হৃদয় ভরে ডাকে।

## আম গাছ

দুখিনীর ছিল শুধু একটি আমের গাছ
নিজ দুয়ারের কাছে তার।
বছর বছর তাতে গাছ ভরা আম হত
ছেলেরা কুড়াত অনিবার।
একদিন কুপ্রভাতে ছেলেরা দেখিল তার
দু-জন কুঠার লযে করে
চারিদিক ঘুরি ঘুরি দেখিছে গাছের মূল
বালকেরা শিহরিল ডরে।
ছুটিয়া মায়ের কাছে কাঁদিয়া বলিল গিয়া
দেখ মাগো কাহারা আসিয়া,
দু-খান কুঠার লয়ে দেখিছে গাছের গোড়া
লয়ে যাবে বুঝি বা কাটিয়া।
আমাদের চারাগাছ মুকুলেতে ছেয়ে আছে
এ বছর কত আম হবে
আমরা খাব না আম, তারা সব নিয়ে যেয়ে
গাছটি কাটিবে কেন তবে?
মলিন বদনে মাতা বলিল, তা শুনিবে না
তোমরা বাড়িতে এস ধন,
ধারের দায়েতে কত রাজার রাজত্ব যায়
মহাজন শোনে না বারণ।
গরিবের ছেলে মেয়ে বাহিরে গেল না আর
খেলাঘরে বসিল উঠানে,
কুঠারের ঘা যেমন গাছের গোড়ায় পড়ে
চাহে এ উহার মুখপানে।
খেলাতে বসে না মন কানে যে পশিছে সাড়া
বাজিছে কোমল বুকে কত,
নিষেধ করেছে মাতা বাহিরে যাবে না আর
বসে আছে পুতুলের মতো।

আর কতখন হায় গাছ নোয়াইল শির
শিশুদল চাহিয়া রহিল।
ভূতলে পড়িল তরু তারি সাথে আঁখি কটি
জলভারে নামিয়া পড়িল।
গাছের তলাতে শুধু ভাঙা খেলাঘর আছে
একটিও প্রাণী নাই সেথা,
পড়ে আছে ভ্রষ্ট নীড়, গেছে উড়ি পাখিগুলি,
পথিকের হৃদে দিয়ে ব্যথা।
একি আশা, একি ভ্রম মায়ার ছলনা একি
আজও দুটি ছোট ছোট ছেলে,
প্রভাতে উঠিয়া ওগো ঘটি ভরে জল দেয়
কাটা সেই প্রিয় তরু মূলে।

## অখিল মাঝি

অজয়ের বুকে সারাদিন, সারাদিন তরী বাহে,
সন্ধ্যাবেলায় আঙিনায় জাল বুনে আর গাহে
সুখে আছি আমি হরি হে অভাবেরে আমি ডরিনে,
আমার হিংসা করেনাকো কেউ আমিও হিংসা করিনে।

২

চাঁদ দেখে তারে প্রথমে, সম্ভাষে আগে রবি,
কোকিলের ডাকে জাগে সে প্রগাঢ় শান্তি লভি,
ধরে পাড়ি আর গাহে গান হরি কারো ধার ধারিনে।
কাহারো মন্দে থাকিনেকো আমি কাহারো হিংসা করিনে!

৩

যবে মন্দিরে বাজে শঙ্খ সন্ধ্যা ঘনায়ে এলে,
দাঁড় থামায়ে সে ক্ষণ-কাল রহে দুটি বাহু তুলে।
শরীরেতে তার নাহি রোগ দেহে লাগে বটে কাদা,
বন টগরের মতো তার হৃদিখানি রহে সাদা।

৪

একদা গ্রামের জমিদার কন তরী হতে নামি
জগতের মাঝে শুধু তোর হিংসা করি রে আমি

জমিদারি দিয়ে ডিঙিখান নিতে সদা আছি রাজি,
বিনিময়ে তোর মতো প্রাণ পাই যদি ওরে মাঝি।

## আদুরী

ওরে ওই দেখ্ পড়িয়াছে বান অজয়ে,
ঘাট মাঠ বাট সব দিল আজ ডুবায়ে,
থাকি থাকি দেখ্ চমকি উঠিছে বিজুরি,
হাঁসগুলি তোর ডেকে নিয়ে আয় আদুরী।
মার কথা শুনে ছুটিল কৃষক বালিকা,
সে যে সোহাগিনী দয়াবতী পশুপালিকা।
পদ্মদীঘির পদ্মের হেরি মাধুরী
তি তি করে তার হাঁসগুলি ডাকে আদুরী।
বালিকা চকিতে দেখিল নিকটে আসিয়া,
বন্যার জলে হাঁসগুলি যায় ভাসিয়া।
হংস ধরিতে লাফায়ে পড়িল দুলালী,
পদ্মদীঘির যেন সে স্বর্ণমরালী।
আর হাঁস লয়ে কই সে এল না ফিরিয়া,
বাপ মা তাহার কেঁদে খোঁজে গ্রাম ঘুরিয়া।
দেখে সবে হায় পরদিন সেথা আসি যে,
পদ্মের মাঝে সে মুখকমল ভাসিছে।

## পথে

'প্রহরী রয়েছে দ্বারে, সুন্দর বাড়িখানি—
ওই যে জাগিছে পাশে—মনে হয়, চিনি চিনি।
কত গ্রাম পার হয়ে আমরা তো আসি যাই,
তার মাঝে এইখানি কেন ভালো লাগে ভাই?'
বুড়া ভৃত্যের সাথে কথা কহে ধীরে ধীরে,
চলিছে একটি শিশু ছাতিটিও নাই শিরে।
বুড়া বলেনাকো কথা সে যে ভালো করে জানে
কার ছিল ওই বাড়ি কারা ছিল ওইখানে।

আজি হেন দীনবেশে কে যে সাথে যায় হেঁটে,
বুড়া তো সকলি জানে বুক তার যায় ফেটে।
তার সে জনম দিনে উৎসব রোশনাই,
শিশু যেতে পারে ভুলে, ভিখন তো ভোলে নাই।
দারুণ নিয়তি ফেরে পর হয়ে গেছে বাড়ি,
কমলা বিমুখ আজ বিকায়েছে জমিদারি।
তবু শালোগু৷ গ্রাম রায়দের নামে গাঁথা,
তাঁদের তনয়ে হেরি কে না পাবে বল ব্যথা?
প্রণমিছে দুই পাশে গ্রামবাসী হেরি তায়,
বুঝিতে না পারি শিশু ভিখনের পানে চায়।
কপালেতে দেয় হাত কাতর ভিখন আজ,
শত দুখ-আলাপন হয়ে যায় তারি মাঝ।
জানিনে বুঝিল কিনা শিশু এ সবার মানে—
কই একটিও কথা পশেনি তো তার কানে?
গ্রাম পার হয়ে শুধু বালক বলিল, ভাই,
চোখেতে পড়েছে কুটা দেখ, জল আসে তাই।'
বুড়া বলে 'ওরে শিশু, কে তোরে শিখাল ছল—
আয় দাদা, আয় কোলে, কাঁদিলি কেন রে বল্?'
'কই কাঁদি নাই আমি' শিশু বলে বার বার,—
বুড়া নিজ আঁখিজল থামাইতে নারে আর।

## শরাহত কপোত

নদী তীরে একা ভ্রমিতে ছিলাম একদা ফাগুন প্রাতে,
দেখিনু কপোত সমুখে পতিত-নিষাদের শরাঘাতে।
কাতরতা মাখা রাঙা আঁখি দুটি, ম্লান চাহনিটিতে তার,
যাতনা মথিত, ধূলি লুণ্ঠিত, সে কোমল দেহভার।
দিনু গায়ে হাত, বারেক পক্ষী চাহিল নয়ন তুলি,
পিয়ে মরণের কূট হলাহল পলকে পড়িল ঢুলি।
তার সে চাহনি যে কথাটি হায় কয়ে গেল মোর প্রাণে,
অর্থ তাহার পাইনে খুঁজিয়া বিশ্বের অভিধানে।

## কৃষ্ণা রজনী

বুঝি সেদিন সজনি এমনি রজনী আঁধিয়ার,
এমনি প্রখর ঝটিকা মুখর চারিধার।
সতী সাবিত্রী মৃত পতি কোলে
একাকিনী ভাসে নয়নের জলে,
শিয়রে শমন কত কথা বলে
দমকে দামিনী বারেবার।
বুঝি সে দিনও সজনি এমনি রজনী আঁধিয়ার।

২

বুঝি সে দিনও এমনি গুরুগর্জন অবিরল,
মত্ত পবনে বরুণ রাজ্য টলমল।
গাঙুরের নীরে ভাসাইয়া ভেলা,
মৃতপতি দেহ আবরি বেহুলা
চলে অসহায়া একাকিনী বালা
ঝরে নিশিদিন আঁখিজল,
বুঝি সে দিন এমনি গুরুগর্জন অবিরল।

৩

বুঝি সে দিনও এমনি ঝলসে বিজলি খনেখন
আঁধার নিশার আঁধার বাড়ায়ে অনুখন।
বারানসী ধামে গঙ্গার তীরে,
ধূলি লুণ্ঠিতা শৈব্যার ক্রোড়ে
চণ্ডালবেশী নৃপতি নেহারে
মৃত পুত্রের সে বদন,
বুঝি সে দিনও এমনি ঝলসে বিজলি খনেখন।

৪

বুঝি সে দিনও এমনি জলের কাতর কলকল,
বন মর্মরে ভীত চকিত মৃগদল।
দময়ন্তীরে ফেলি বনমাঝ
কোথা পলাইয়া গেল নলরাজ,
কাঁদে রাজবধূ অনাথিনী আজ
মলিন বদন শতদল।
বুঝি সে দিনও এমনি জলের কাতর কলকল।

৫

তব সনে মিশি আছে নিশি কত হাহাকার,
কত শ্মশানের অঙ্গার কত আঁখিধার।
শোকের কালিমা যুগ যুগ ধরি
তোমার আঁধার দিয়াছে যে গড়ি
কত সুষমার কত চিতা মরি
নিভেছে জ্বলেছে অনিবার।
তব সনে মিশি আছে নিশি কত হাহাকার।

## প্রত্যাবর্তন

কুলি যুবা ফিরছে ঘরে যুগের পরে আজ
কতই সুখ ও দুখের ছবি জাগছে হিয়া মাঝ।
পুঁটুলিটি দেখছে খুলে মায়ের তরে তার,
কলের কাপড় যাচ্ছে লয়ে, শীতের কাঁথা আর।
কাঁচের চুড়ি বেলোয়ারি প্রণয়িনীর তরে,
ক্ষুদ্র অতি আরশিখানি যত্নে কাগজ মুড়ে।

ক্ষণে ক্ষণে লয় সে তুলে শখের বাঁশি খান
গায় সে বসি মনের সাধে নূতন শেখা গান।
যেই বিচিত্র চিত্রে তাহার হৃদয়খানি আলা
কোথায় লাগে তাহার কাছে রোমের চিত্রশালা।

## উপবাসী

উপবাসী আজ কন্যার সাথে দুখিনী
ঘরে নাই চাল অন্নও আজ জোটেনি।
কাটে না দিবস, কাতর প্রহর গনিয়া,
মহান্ত ভাত পাঠাইয়া দেন শুনিয়া।
অনাহারী হায় যেতেছে আহারে বসিতে
বহু দিন পরে তনয় আসিল দেশেতে।
কন্যা জননী অনাহার দুখ ভুলিয়া,
মহা আনন্দে হারানিধি নিল তুলিয়া।
তাহারে খাওয়ায়ে কত সুখী হল দুজনা
ভুলে গেল ক্ষুধা শত দুখ ক্লেশ বেদনা।
তারা তিন জনে বসে হাসি ভরা বদনে,
অশ্রু জোয়ার আসিল আমার নয়নে।

## স্নেহময়ী

দারুণ পীড়ায় অতি বিশীর্ণ দেহ,
গৃহের বাহিরে তনয় বসিয়া আছে—
পার্শ্বে জননী হৃদয়ে অপার স্নেহ
বীজন করেন বসিয়া একাকী কাছে।
নিশা জাগরণে কালিমা-ক্লিষ্ট-তনু
শত আতঙ্কে ভরা প্রাণটুকু তাঁর,
তনয়ের লাগি দেহ প্রাণ অণু অণু
দান করিছেন যেন মাতা অনিবার।
ছিন্ন পক্ষ শাবকে বক্ষে ঢাকি
সারসী যেমন যতনে আগুলি রাখে,
তেমনি জননী সদা জাগ্রত আঁখি
সারা প্রাণ দিয়া ঘেরিয়া আছেন তাকে।

## ডাকার মতো ডাক

মায়ে ঝিয়ে দুইজনে গোবর কুড়ায়ে ভ্রমে
বৃদ্ধ গোপ শায়িত শয্যায়,
অবসর নাহি তিল খাটে দোঁহে নিশিদিন
দরিদ্রের বিশ্রাম কোথায়।
গোবরের ঝুড়ি মাথে ফিরে যবে গ্রাম্য পথে
দেবালয়ে নিনাদে কাঁসর,
তিলেক নামায়ে ঝুড়ি বলে দোঁহে করজোড়ি
ডাকিতে দিলে না অবসর।
প্রণমি চিন্তিত মনে ফিরে যায় গৃহ পানে
যখন মন্দিরে বাজে শাঁখ।
ভেব না দুখিনী তুমি শুনিবেন অন্তর্যামী
প্রথমেই তোমাদের ডাক।

## নৌকাপথে

মাঝি—ভিড়ায়ো না চলুক তরী নদীর মাঝে,
তরী—এ-ঘাটেতে বাঁধবনাকো আজকে সাঁজে।
ওই ঘাটে ওই বকুল গাছে
জলটি যেথায় ছুঁয়েই আছে,
এখনো ওই যে ঘাটেতে পল্লীবালার কাঁকন বাজে
তরী হেথা বাঁধবনাকো আজকে সাঁজে।

২

ডুবছে রবি নীল গগনে যদিই আঁধার হয়ে এসে,
তবু নদীর মাঝে মাঝে তরী মোদের চলুক ভেসে।
এই গাঁয়েব হায় নামটি শুনে
প্রাণটি এমন করে কেনে,
ঘুম পাড়ানো কোন্ বেদনা জেগে ওঠে হৃদয়-মাঝে:
তরী হেথা বাঁধবনাকো আজকে সাঁজে।

৩

মৌন সাঁজের ম্লান মাধুরী কতই ব্যথা আনছে ডেকে,
গ্রামের সাঁজের দীপটি ছোট, বিষাদ ছবি দিচ্ছে এঁকে।
একটি গৃহ হোথায় কিনা

ছিল আমার বড়ই চেনা,
ছবিটি যার আজও আমার হৃদয়-কোণে সদাই রাজে।
তরী হেথা বাঁধবনাকো আজকে সাঁজে।

৪

এই নদীরই এই ঘাটেতে এমনি সাঁজে আমার প্রিয়া
যেত ছোট কলসিটিরে কোমল তাহার কক্ষে নিয়া;
সোহাগে জল উথ্‌লে উঠি
বক্ষে তাহার পড়ত লুটি,
পথের মাঝে আমায় দেখে ঘোমটা দিত হর্ষে লাজে।
তরী হেথা বাঁধবনাকো আজকে সাঁজে।

৫

ওই ঘাটে ওই গাছের পাশে, তটিনীর ওই শ্যামল-কূলে
দিয়েছি সেই স্বর্ণলতায় আপন হাতে চিতায় তুলে।
আজো যে সেই চিতার 'পরে
শিথিল বকুল পড়ছে ঝরে,
আজও মধুর মুখখানি তার দেয় যে বাধা সকল কাজে,
তরী হেথা বাঁধবনাকো আজকে সাঁজে।

## প্রজাপতির মৃত্যু

প্রজাপতি এক মধু বৈশাখী প্রাতে
করবী কুঞ্জে একটি করবী পাতে
মণি-সন্নিভ দুইটি ডিম্ব রাখি,
বারেক ফিরাল মৃত্যু আঁধার আঁকি।
শেষ বিদায়ের করুণ চাহনি মরি,
সুত মঙ্গল কামনায় দিল ভরি।
স্নেহ ভাণ্ডারে সঞ্চিত শত নিধি,
নিঃশেষ করি ঢালি দিল যেন হৃদি।
সময় আসিল কাঁপিল করবী শাখা,
মৃত প্রজাপতি টলিয়া পড়িল পাখা।

## স্নেহের জয়

১

ভীষণ সমরে বিক্রমে যুঝি রাজপুত গেল হারি,
প্রবেশিল আসি তুর্কি সৈন্য হিন্দুর বাড়ি বাড়ি।
জহর-ব্রতের পুণ্য অনল
দহিল অযুত স্বর্ণ-কমল,
ব্রহ্মার কোলে পশিল পুলকে সীতা-সতী সারি সারি।

২

বিজয়ী সৈন্য দেখিল মুক্ত বিশাল ভবনে ঢুকে,
একটি রমণী পিয়াইছে দুধ তনয়ে ধরিয়া বুকে।
প্রাণেশ বালার সমরের মাঝ
বীরের শয়নে ঘুমায়েছে আজ
জল নাই চোখে বেদনা দারুণ ফুটিয়া উঠিছে মুখে।

৩

অরাতি-শিশুরে সৈন্য জনেক জোরে নিতে চায় কেড়ে
ঝাপটি ধরিল বক্ষে জননী আপন তনয়টিরে।
এত কি কঠিন বাহু সুকোমল,
ছাড়াতে নাড়িল সৈন্য সবল
গর্বিত সেনা অসির আঘাত হানিল জননী শিরে।

৪

রুধিরের ধারা ঢাকিয়া ফেলিল বালকের সারা দেহ,
দূর হতে তাহা দেখিয়া সেনানী প্রবেশিলা আসি গেহ।
বলিলেন ডাকি, 'ওরে নরাধম
মানুষের হৃদি এত নির্মম,
পাস্‌নি পামর কখনো কি তুই নিজ জননীর স্নেহ?'

৫

সভয়ে সরিয়া দাঁড়াল সৈন্য নত করি আঁখিজোড়,
সেনাপতি বলে, 'ও বাহু ছাড়াতে সাধ্য কি আছে তোর?
স্নেহের অযুত কঠিন বাঁধন
অসিতে কি কাটা যায় রে কখন,
ভরতপুরের চেয়ে দুর্জয় ও যে জননীর ক্রোড়।

৬

জননী কণ্ঠে জড়াইল শিশু দুটি বাহু সুকোমল,
দেখি সেনানীর বিশাল নয়ন হয়ে এল ছলছল।
বলিলেন বীর, ক্ষম অপরাধ,
ছেড়ে চলিলাম তোমার প্রাসাদ
স্নেহের দুর্গ ভাঙিতে নাই মা আমাদের বুকে বল।'

## অমর বিদায়

অমর বিদায় ও যে অমর বিদায়
আহা—অমর বিদায়,
পোহাইলে সুখরাতি যে হবে অযোধ্যাপতি,
যোগীর বল্কল বাসে তারে কে সাজায়?
অভিষেক নির্বাসন বোধনেতে বিসর্জন
পূর্ণিমায় অমানিশি দেখে কে কোথায়?
শ্রীরাম যায় গো বনে সীতা লক্ষ্মণের সনে,
জগৎ সজল আঁখি থমকি দাঁড়ায়!
যুগ যুগ ধরি কবি আঁকে সে করুণ ছবি
বেঁধে রাখে আঁখিজল ললিত গাথায়।

২

অমর বিদায় ও যে অমর বিদায়
আহা—অমর বিদায়,
ক্রূর অক্রূর সাথে হরি গেল মথুরাতে,
শ্যামসোহাগিনী রাধা ধুলায় লুটায়।
গাহেনাকো শুক সারী, অধীর যমুনাবারি,
শ্যামলী ধবলী আজি তৃণ নাহি খায়,
কাঁদে গোপবালাগণে চাহি তমালের পানে,
ভাসানো কলসি কোথা ফিরিয়া না চায়।
যুগ যুগ ধরি কবি আঁকি সে করুণ ছবি,
বেঁধে রাখে আঁখিজল ললিত গাথায়।

৩

অমর বিদায় ও যে অমর বিদায়
আহা—অমর বিদায়,

বুদ্ধদেব গৃহ ত্যজি লভিতে চলেন আজি
জনম মরণ জরা প্রশম উপায়,
মায়ার বাঁধন টুটি বিশ্বপানে যান ছুটি
অহিংস পরম ধর্ম বুঝাতে সবায়।
কাঁদে রাজা শুদ্ধোদন কাঁদে গোপা অনুক্ষণ
কাঁদিছে কপিলবাস্তু পাষাণ হিয়ায়।
যুগ যুগ ধরি কবি আঁকে সে করুণ ছবি,
বেঁধে রাখে আঁখিজল ললিত গাথায়!

৪

অমর বিদায় ও যে অমর বিদায়
আহা—অমর বিদায়,
আঁধিয়ারি নদীয়ারে কাঁদাইয়া শচীমারে
নিমাই সন্ন্যাস লন আজি কাটোয়ায়।
কেঁদে মরে ক্ষৌরকার হাত নাহি উঠে তার
কেমনে সাজাবে দণ্ডী নবীন যুবায়,
ভকতের আঁখিজলে কঠিন পাষাণ গলে
ডুবু ডুবু শান্তিপুর নদে ভেসে যায়।
যুগ যুগ ধরি কবি আঁকে সে করুণ ছবি,
বেঁধে রাখে আঁখিজল ললিত গাথায়।

৫

অমর বিদায় ও যে অমর বিদায়
আহা—অমর বিদায়
'কোরেসের' অত্যাচারে ওই চলি যান দূরে
ইরম্মদ মহম্মদ ত্রিদিব প্রভায়,
ওরে সে যে সর্বত্যাগী ডরে না প্রাণের লাগি,
পবিত্র ইসলাম ধর্ম জানাবে সবায়।
দিতে এসেছিল ধরা তখন বুঝেনি ধরা,
এখন কাঁদিছে বসি পূত মদিনায়।
যুগ যুগ ধরি কবি আঁকে সে করুণ ছবি,
বেঁধে রাখে আঁখিজল ললিত গাথায়।

৬

অমর বিদায় ও যে অমর বিদায়
আহা—অমর বিদায়,
ওই ক্রুশে আরোপিয়া মারিছে যন্ত্রণা দিয়া
চিরক্ষমাশীল যিশু নর দেবতায়,

কন্টকমুকুট শিরে দিয়া কি করিবি ওরে
ত্রিদিব কিরীট যার শিরে শোভা পায়,
যিশু হায় ক্রুশে থেকে জগৎ পিতারে ডেকে
বলেন,—ক্ষমিয়ো পিতা অবোধ সবায়।
যুগ যুগ ধরি কবি আঁকে সে করুণ ছবি
বেঁধে রাখে আঁখিজল ললিত গাথায়।

## গুরুদণ্ড

পড়িতে পারে তবু, তবু পড়ে না একবার,
দূরেতে বই ফেলে পালায় বারবার,
নিষেধ মানে না সে; দুষ্টু অতিশয়
গুরু কি গুরুজন করে না কারে ভয়।
শুনিয়া রোষ ভরে আনানু বেতখান
ধরিনু হাতদুটি মুখটি হল ম্লান।
কাজল জলে ভেজা চাহিল আঁখি তুলি
সকল দোষ তার নিমেষে গেনু ভুলি।
আসামী শিশুটিরে লইয়া কোলে তুলে,
বলিনু ভালো করে পড়িস্ বোকা ছেলে।

বীথি
১৯১৫

## অন্বেষণ

নাইকো আলাপ তোমার সাথে তবু দেখলে তোমায় চিন্‌তে পারি,
তুমি যে শ্যাম শশধর হে—আমার মানস গগনচারী।
বুভুক্ষু ওই আহার পেয়ে আছে দাতার পানেই চেয়ে,
ওই দেখ ওই তুমি এলে ঝরাবে তার নয়ন বারি,
দেখলে তোমায় চিন্‌তে পারি।
বিদ্রোহী ওই রাজার কাছে কাতরে প্রাণ ভিক্ষা যাচে,
তুমিই ক্ষমার আজ্ঞা দিলে বারেক এসে বক্ষে তারি,
দেখলে তোমায় চিনতে পারি।
ওই যে সাধু নদীর তীরে বসে আছেন আদুল গায়ে,
তুচ্ছ করি হিমের পীড়ন অতি দারুণ পৌষের বায়ে।
তাহার বিমল পুলক মাঝে জাগছ যে হে সকাল সাঁজে,
উজল আঁখির দীপ্তিতে তার পড়ছ ধরা দুঃখ হারী,
দেখলে তোমায় চিন্‌তে পারি।
জননীর বেশ নিজেই ধরি আছ তনয় বক্ষে করি,
দাতার বেশে দিচ্ছ তুমি অন্য বেশে নিচ্ছ কাড়ি,
দেখলে তোমায় চিনতে পারি।
ওই দেখ ওই রাজার সাজে করছ দমন দুষ্ট জনে,
ওই দেখ ওই জ্ঞানীর বেশে মগ্ন কিসের অন্বেষণে।
কতই ভাবে কতই বেশে দিচ্ছ দেখা নিত্য এসে,
চঞ্চল, এ অঞ্চলে হে বারেক তোমায় ধরতে নারি—
দেখলে তোমায় চিন্‌তে পারি।
ছড়ানো রূপ পীযূষ কণা পিয়ে যে মোর বুক ভরে না,
বৃন্দাবন চন্দ্র রূপে দাও হে দেখা বংশীধারী—
দেখলে তোমায় চিন্‌তে পারি।

# তীর্থযাত্রা

এবার পূজার বন্ধে করিলাম মনে
যাব বন্ধুর সাথে তীর্থ পর্যটনে।
শুধু সংসারের চিন্তা, শহরের গোল
করিয়াছে ঝালাপালা, লভি শান্তি কোল
জুড়াই দু-দশদিন। শুভদিন দেখে
বাহিরিয়া বাসা হতে কাশী অভিমুখে
নামিলাম গুস্করায়, বন্ধু গৃহ হয়ে
যেতে হবে। যাব সাথে তাহারে যে লয়ে।
বেলা অপরাহ্নে এক ক্ষুদ্র গ্রামে আসি
জানিলাম সেই গ্রাম পথিকে জিজ্ঞাসি।
করিতে বন্ধুর নাম জনেক আসিয়া
সযত্নে সে গৃহ মোরে দিল দেখাইয়া।
দেখিলাম বন্ধু মোর ঘাস লয়ে হাতে
বাছুরগুলিরে নিজে দিতেছেন খেতে।
গৃহে ঢুকিবার পথে যে দিকেতে চাই
কেবল উঠান জোড়া ধানের মরাই।
প্রকাণ্ড খড়ের 'পল' পুষ্ট গাভী দল
রয়েছে গোয়ালে বাঁধা বলদ সকল।
সারি দিয়া বাঁধা আছে। দূরে জন দুই
মজুর আপন মনে পাকায় বাবুই।
কাছেই পুকুর এক চারি দিকে গাছ
চলেছে বালক দল ধরিবারে মাছ।
উঠানে নাহিক গাছ এক পাশে খালি
করবী দু-ঝাড় আর একটি শেফালি।
দূরেতে নিকানো তল তুলসীর গাছে
গৃহস্থের যত্নটুকু সব পড়িয়াছে।
হেরিয়া আমারে বন্ধু জোরে হাত টানি
লয়ে গিয়ে বসাইল মা'র কাছে আনি।
তখন বন্ধুর মাতা জপাহ্নিক সারি
উঠেছেন, দেখি মোরে, আসি তাড়াতাড়ি,
বলিলেন, এস বাবা ভালো আছ বেশ,
পথেতে বাছার কত হইয়াছে ক্লেশ।
করাইয়া জলসেবা অর্ধ ঘণ্টা পর
ডাকিলেন স্নেহভরে জননী তৎপর।

কি রন্ধন! সে যেন গো দেবের প্রসাদ,
খেয়েছি সে কতদিন আজো খেতে সাধ।
তারপর শুধালেন দাসীকে ডাকিয়া
ও পাড়ার 'বিধু' 'শ্যামা' গেছে তো খাইয়া?
ভাত লয়ে গেছে হরি? অম্বিকের মেয়ে,
পড়েছিল এতদিন আহা জ্বর হয়ে,
আজিকে পাইবে পথ্য, সরু চালগুলি
দিয়ে তো এসেছ তারে? রেখেছিনু তুলি।
রাগিয়া কহিল দাসী, খেয়েছে সবাই,
ইচ্ছা হয় খাও তুমি, এ এক বালাই।
শুনিলাম অনাহারী এখনো জননী,
গ্রামের না খাওয়া হলে খান না আপনি।
বলেন, শুধালে, বাছা লক্ষ্মী যদি রয়
সবারে খাওয়ায়ে তবে নিজে খেতে হয়।
বাহিরে আসিয়া বসি ভাবিলাম মনে
হেন পুণ্য-কাশী কোথা মিলিবে ভুবনে।
সাক্ষাৎ মা অন্নপূর্ণা দেখিলাম যবে
বৃথা বারাণসী আর কেন যাব তবে।
ভক্তি ভরে ক্ষুদ্র গ্রামে তিন দিন ধরি,
জীবন্ত দেবীর সেই মূর্তি পূজা করি,
তীর্থ ভ্রমণের কথা বন্ধুরে না বলি
লভি তীর্থ ফল, গৃহে আসিলাম চলি।

## পল্লী কবি

অজয় পারে ওই যে ভাঙা দেয়াল আছে পড়ি,
শিউলি এবং শ্যাম লতাতে করছে জড়াজড়ি।
বছর বিশেক আগে
মনের অনুরাগে
থাকত হোতায় পল্লী কবি অনেক দিবস ধরি।

২

ভোর হলে সে ডাঙার মাঠে আগেই যেত ছুটি
মুখটি তাহার দেখত রবি সবার আগে উঠি।

কোকিল নিশি ভোরে
ডাকত তাহার দোরে
না উঠতে সে, কুসুমগুলি উঠত আগেই ফুটি।

৩

সাঁজের বেলা থাকত পারের ঘাটটি পানে চেয়ে
ফিরত বাড়ি কৃষক তারি তৈয়ারি গান গেয়ে।
হাসত শুনে কবি,
ডুবত নভে রবি,
মাঝিরা সব যেত তাদের বোঝাই নৌকা বেয়ে।

৪

গ্রামখানিকে ঘিরত যখন রাঙা 'অজয়' বানে
উঠত যেন কি এক তুফান কবির কোমল প্রাণে।
শশক শিশু ধরি
রাখত বুকে করি
বাঁচাত সব পাখির ছানায় স্নেহের ছায়াদানে।

৫

রাখাল রাজার ভক্ত ছিল রাখালগণের প্রিয়,
অতিথিদের সৎকারেতে পুণ্য তাহার গৃহ।
সর্ব জীবে দয়া
অতুল স্নেহ মায়া
হরিনামে চোখের বারি পরম রমণীয়।

৬

গেছে কবি নামটি তাহার গাঁয়ের বুকে আঁকা
তরুলতার শ্যামল গায়ে মমতা তার মাখা
আজও তাহার গানে,
তারেই ফিরে আনে,
আজও তাহার বিহনে গ্রাম ঠেকছে ফাঁকা ফাঁকা।

## অনুরোধ

রূপের লাগি যদি আমারে ভালোবাসো
চরণে ধরি ভালোবেসো না
রবিরে ভালোবাসো রূপের আকর সে
আমারে দিয়ো না সখা যাতনা।
ধনের লাগি যদি আমারে ভালোবাসো
মিনতি করি ভালোবেসো না
জলধি ভালোবাসো রতন আকর সে
মিটিবে সখা তব কামনা।
আমার লাগি যদি আমারে ভালোবাসো
জনম জনম সখা ত্যজো না
হৃদয় ফুলসম দিব হে তব পায়
আপনি বিকাইব আপনা।
রূপ তো দু-দিনের সুখ সে স্বপনের
দু-দিনে নিভে যাবে রবে না,
প্রেম যে চিরদিন রহিবে হৃদে লীন
কভু বিপথ পানে যাবে না।

## বৈষ্ণব পদাবলী

ভক্তির ভাণ্ডারে ওগো তোমরা সুন্দর
অক্ষয় উজ্জ্বল মণি, অমূল্য অতুল,
প্রেমের নন্দন বনে আছ নিরন্তর
চিরস্ফুট মধুময় পারিজাত ফুল।
প্রীতির পীযূষ সবে তোমরা নির্মল,
চির নভ সুরভিত নীল ইন্দিবর
হরি পাদপদ্ম মাঝে চির অচঞ্চল
তোমরা সুতৃপ্ত মুগ্ধ প্রমত্ত ভ্রমর।
রাধার চরণ স্পর্শে উঠেছ কি ফুটি
ভক্তি বৃন্দাবনে শত অশোক মঞ্জরি
কিংবা মুকুতার মালা অভিমানে টুটি
ছড়াল কবিতা কুঞ্জে ব্রজের সুন্দরী?
না গো না বৈষ্ণব ভক্ত রেখে গেছে হেতা,
ছোঁয়ায়ে হরির পদে তুলসীর পাতা।

## প্রতীক্ষায়

এখনো নদীকূলে রেখেছি তরীখান
নিরাশে কেটে গেল দীরঘ দিনমান।
অদূরে নীলাকাশে
তপন নিভে আসে
দিনের আলো ধীরে হল যে অবসান
এখনো নদীকূলে রেখেছি তরীখান।

২

গহন কালো মেঘ জমিছে নভ গায়
ঝটিকা হু হু করে মরম বেদনায়।
ধূসর তরু শিরে
আঁধার নামে ধীরে
পথিক আর কেহ পথে না দেখা যায়
গহন কালো মেঘ জমিছে নভ গায়।

৩

ডেকেছে বান আজি ফুলিছে নদী জল
আঘাতি দুটি তীরে করিছে কল কল।
ভাঙা এ তরী মোর
ভাসাতে করে জোর
তরণী ঘায়ে ঘায়ে কাঁপিছে অবিরল,
ডেকেছে বান আজি ফুলিছে নদী জল।

৪

দিতেছি খেয়া আমি বহু দিবস ধরি,
যাহার পথ চেয়ে হেথায় আছি পড়ি,
মোর সে প্রাণ প্রিয়
ভুলে কি গেল গৃহ,
সে চির পরিচিত এলো না আজো মরি,
দিতেছি খেয়া আমি বহু দিবস ধরি।

৫

পাব এ বুক মাঝে তাহারি পদ জোড়
কাষ্ঠ তরীখানি হবে কনক মোর।
রয়েছি হেথা হায়
এখনো সে আশায়,
তটিনী সাথে মোর মিশিছে আঁখিলোর
পাব এ বুক মাঝে তাহারি পদ জোড়।

## পুণ্যশ্লোক

লোকটা তিনি সত্য বটে ছিলেন পুণ্যশ্লোক
নামটি শুধু প্রভাত কালে করতনাকো লোক।
করতে কিছু বাকি বড় ছিলনাকো তাঁর
করেন নাইকো জীবনেতে পরের উপকার।
সেই খেদটা মিটিয়ে গেলেন এত দিনের পরে
জীবনে যা করেননি তা করে দিলেন মরে।

## প্রগল্‌ভ

মদমত্ত চামচিকা এক গরুড় পাখির ঘাড়ে
উড়ে যেতে পড়ল গিয়ে সাঁজের অন্ধকারে।
প্রাতে গিয়ে বললে একটা কাণ্ড শোন খুড়া
আমার পাখায় লেগে গরুড় কালকে হত গুঁড়া।
ভাগ্যে একটু সামলে ছিল নৈলে হত সাফ,
কৃষ্ণ তারে রাখতে জেনো পারতনাকো বাপ।
পক্ষীরা সব এ-সব কথা তুললে গরুড় কানে
চামচিকেটার অহঙ্কার যে যায় না সহা প্রাণে।
হেসে গরুড় বলেন তারে দাও গো বলিহারী
জানুক সবাই চামচিকেরি কাছেই আমি হরি।

## তার্কিক

রয়েছে 'ভাটপাড়া' ছাড়িয়া ভাট,
নাহি সে বাবু আছে 'বাবুর ঘাট',

নামটা 'শুকচর', নাহিকো শুক,
দেখিয়া বাড়িয়াছে মোদেরও বুক।
চলিয়া গেছে যদি দেশেতে এতখানি,
হিঁদু না রবে কেন ছাড়িয়া হিঁদুয়ানি।

## আদর্শ শিক্ষক

পড়োর পিতা আসি করিয়ে সবিনয়
বলিছে ছেলে মোর বোকা কি অতিশয়?
যা কিছু শিখেছিল বাড়িতে মহাশয়
এখানে ভুলে গেল এটাত ভালো নয়?
রাগিয়া কহে গুরু সরাতে হবে মাটি
তবে তো পাকা 'ভিত' বসানো যাবে খাঁটি।
আইরি নাড়াগুলা তুলে না দিলে হেন
জ্ঞানের সারো কচু বসানো যাবে কেন?
এসব সোজা কথা বোঝ না জ্ঞানহীন
জোলাপ না দিলে কি ধরে হে কুইনিন।

## অপূর্ব ওভরসিয়র

মণ্ডলদের দালান গেল বিশ বছরে ফেটে
ওভরসিয়র দেখে রেগে গেলেন বড়ই চটে।
বলেন আমি দালান করে দেখিয়ে দিতে চাই
মাল মসলার জ্ঞানটা লোকের একেবারেই নাই।
বিজ্ঞানেতে নেইকো দখল পণ্ডিত যে সবে
দালানগুলো স্থায়ী বল কেমন করে হবে।
হল দালান দুই বছরে ধরল মহাফাট
গ্রামের লোকে হাসির রোলে লাগিয়ে দিলে হাট।
বসেছিলেন যারা শুধু ওভরসিয়র কাছে
বলেন যত কারিগরি ফাটের মাঝেই আছে।

## নীচ

সাত সমুদ্র তেরো নদী এলেন যেথা দোড়ে
এলনাকো সেথায় রোষে খড়ে এবং ফড়ে।
এলেন যেথা হরি হরে আনন্দেতে মাতি
এলনাকো সেথায় ক-জন বকাসুরের জ্ঞাতি।
সকল পাখি এল ছুটে তপোবনে সাধুর
রোষ করিয়া এলনাকো কালপেঁচা ও বাদুড়।
দুঃখ তাতে এতই বা কি তোমরা বল দেখি
মহাপ্রসাদ না খান যদি মড়াখেকো খেঁকি।

## দারোগা

ভূতপূর্ব দারোগা এক দাগীরে কন ডাকি
দেশে তোদের চোরের সংখ্যা তেমনি আছে নাকি?
দাগী বলে একেবারে মিথ্যা নয় যা রটে
আপনি আসায় চোরের সংখ্যা কমতি কিছু বটে।
আমরা তো তাই দিবানিশি করছি তোলাপাড়া
হুজুর বিনে হয়ে আছি অভিভাবক হারা।

## ইচ্ছামৃত্যু

দুটি বছর জ্বর ও শোথে পেয়ে অশেষ কষ্ট
ভীমরতিতে দু-মাস আগে স্মৃতিই হল নষ্ট।
মুখ নাইকো হরেকৃষ্ণ নারায়ণ কি গঙ্গা
দু-দিন আগে হারাইল একেবারে সংজ্ঞা।
রাখতে শেষে ডাক্তার এবং আত্মীয়দের মানটা
অনেক কষ্টে অনিচ্ছাতে ত্যাগ করিলেন প্রাণটা।
বলে লোকে অবাক হয়ে, দেখুক এবার বিশ্ব
মরণ বলে মরণ এ যে মলেন যেন ভীষ্ম।
একেবারে ইচ্ছামৃত্যু, মরণ নয় এ মোক্ষ,
ব্রহ্মরন্ধ্র ফাটে নাইকো এইটুকু যা দুঃখ।

